বিশ্বাসীদের দলে ভাঁটার টান আসা শুরু হলো। শেষে অবস্থা এমন দাঁড়ালো যে সারাটা দুনিয়া ঘুরেও, একমাত্র 'যাই হোক না কেন কুড়ি বছর বিশ্বাস করবোই' চুক্তিতে যারা সই করেছে তাদেরকে ছাড়া বিশ্বাস করাবার মতো আর কাউকে খুঁজে পাওয়াই ভার হলো। ফলে দালালদের মধ্যেও আর তেমন উৎসাহ রইলো না। এবং সত্যি বলতে কি, মিথ্যে কথা বলতে বলতে তাঁরা এতো বেশি ক্লান্ত হয়ে পড়েছিলো যে, তাঁদের প্রত্যেকেরই কিছুদিনের জন্য ছুটি নেওয়াটা তখন স্বাস্থ্যের কারণেই জরুরী হয়ে উঠেছিলো। অতএব সে কথা তারা বিভিন্নভাবে দিল্লীকে জানাতে লাগলো।

পৃথিবীর সমস্ত রাজধানী থেকে 'বিশেষ ডাকে' আসা চিঠিতে চিঠিতে যখন ইন্দিরাজীর টেবিল একেবারে বোঝাই হয়ে উঠলো তখন তিনি ব্যাপারটা বেশ গভীরভাবে ভাবা শুরু করলেন।

আমাদের 'কুড়ি বছরের বন্ধু'রা মুদ্রার বিনিময় হারের ব্যাপারে কিছুদিন ধরে এক তরফাভাবে যেসব সিদ্ধান্ত নিচ্ছিলেন তাতে শ্রীমতী গান্ধী যথেষ্ট দুশ্চিন্তাগ্রস্ত হয়ে পড়েছিলেন। কেননা 'কুড়ি বছরের বন্ধু'দের খুশি রাখার জন্য 'বন্ধু হতে পারতেন' এমন অনেককেই তিনি বিদায় করে দিয়েছিলেন এই আশায় যে কুড়ি বছরের বন্ধুরা আমাদের বিপদের দিনে আর্থিক সাহায্যের থলি নিয়ে এগিয়ে আসবে। কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা গেলো আর্থিক সাহায্যের থলি নিয়ে এগিয়ে আসা তো দূরের কথা, তারা বার বার মুদ্রার বিনিময় হার পরিবর্তনের জন্য চাপ দিয়ে চলেছে। অথচ তাদেরকে খুশি রাখার জন্য আমরা আমাদের দেশ থেকে কোটি কোটি টাকার মাল অর্ধমূল্যে, এমনকি এক তৃতীয়াংশ মূল্যেও রপ্তানী করেছি।

যদিও বাইরে ঢাক ঢোল পিটিয়ে ঘোষণা করা হচ্ছিলো যে আমাদের বিদেশী মুদ্রার ভাণ্ডার একেবারে উপচে পড়ছে, কিন্তু আসল সত্য ছিলো এই যে, সেই ভাণ্ডারে সঞ্চিত মুদ্রার বেশির ভাগই আন্তর্জাতিক বাজারে বিনিময়যোগ্য নয়। ফলে আমাদেরকে বাধ্য হয়েই অনেক জিনিস এই 'কুড়ি বছরের বন্ধু'দের কাছ থেকে আমদানি করতে হচ্ছিলো,

এবং আমাদের বন্ধুরাও মওকা বুঝে এমন দর হাঁক ছিলেন যে আমাদের নাভিশ্বাস ওঠার যোগাড় হয়েছিলো।

শ্রীমতী গান্ধী এই অসহায় অবস্থা থেকে নিস্তার পেতে চাইছিলেন। তাই দুনিয়ার অনেক রাজধানীতেই তিনি 'বন্ধুদের' পাঠিয়েছিলেন 'নতুন বন্ধু' খুঁজে বের করার জন্য। তাঁর সেই বন্ধুদের মধ্যে অনেকেই এই বন্ধু খোঁজার কাজে সফলতা অর্জন করেছিলেন। এমনকি অনেকে অগ্রিমই জানিয়ে দিয়েছিলো যে তারা 'বিনিময়যোগ্য' মুদ্রার থলি হাতে নিয়েই বন্ধুত্ব করতে চায়। তবে একটা শর্তেঃ যতো তাড়াতাড়ি সম্ভব ভারতবর্ষে সাধারণ নির্বাচন করতে হবে। কেননা, যে-দেশে ছ বছর ধরে নির্বাচন হয়নি সে দেশকে সাহায্য দেওয়াটা তাঁদের দেশের পার্লামেণ্ট অনুমোদন করবে না।

এ ছাড়া আরো একটা কারণ ছিলো। ইন্দিরাজী অনেক কষ্টে যে ক্ষমতাকে নিরুঙ্কুশ করে তুলেছিলেন সেটাকে তিনি অন্য কারো হাতে ছেড়ে দিয়ে যেতে রাজি ছিলেন না। তাঁর ইচ্ছে ছিলো ক্ষমতা 'তৃতীয় পুরুষ'-এ বর্তাক। তাই তৃতীয় পুরুষের চলার পথ কুসুমাস্তৃর্ণ করার জন্য নির্বাচন করাটা জরুরী হয়ে উঠেছিলো। কেননা একমাত্র নির্বাচনের মাধ্যমেই লোকসভা থেকে 'বুড়ো হাবড়াদের' সরিয়ে দিয়ে সেখানে যারা 'পালের হাওয়া কেড়ে নিয়েছে' সেই নতুন প্রভাতের দূতদের নিয়ে আসা সম্ভব। এবং তা যদি একবার করা যেতো তাহলে তৃতীয় পুরুষকে ক্ষমতার গদিতে বসিয়ে দেবার পথে আর কোনো বাধাই থাকতো না।

অবশ্য নির্বাচনের পরেই যে তৃতীয় পুরুষ ক্ষমতার গদিতে বসে যেতো তা নয়। তবে তাকে ক্ষমতার গদির একেবারে কাছাকাছি এনে 'ফিক্স' করে ফেলা যেতো। আর সে কারণেই আমরা দেখতে পাই, নির্বাচন ঘোষণার কয়েকদিনের মধ্যে প্রেস কনফারেন্স ডেকে শ্রীমতী অম্বিকা সোনি বিবৃতি দিচ্ছেনঃ যুব কংগ্রেসকে নির্বাচনে অন্তত ২০০টি আসন দিতেই হবে।

নির্বাচনে গেলে জেতা যাবে কিনা এ ব্যাপারে শ্রীমতী গান্ধী তাঁর আদরের 'র'কে জিজ্ঞাসা করেছিলেন। 'র' অর্থাৎ 'রিসার্চ অ্যাণ্ড

অ্যানালিটিক্যাল উইংস' শ্রীমতী গান্ধীর প্রশ্নের উত্তরে সম্মতিসূচক ঘাড় নেড়েছিলো। আর তার সেই ঘাড় নাড়াতেই তিনি এতো খুশি হয়ে উঠেছিলেন যে পরদিনই মন্ত্রীসভার বৈঠক ডেকে প্রস্তাব রাখলেন : আমি নির্বাচনে যেতে চাই।

প্রস্তাব শুনে সকলেই হতভম্ব হয়ে গেলেন। দু মিনিট আগেও কেউ এটা কল্পনা করতে পারেননি। কেননা গত কয়েকদিন ধরেই তারা সংবাদপত্রে শ্রীমতী গান্ধীর সাঙ্গপাঙ্গদের বিবৃতি পড়ে আসছিলেন যে 'যতোদিন না জরুরী অবস্থার সুফলগুলো দৃঢ় ভিত্তির ওপর দাঁড়াচ্ছে ততোদিন নির্বাচনের কোনো প্রশ্নই উঠতে পারে না।' তারা শুধু এই ভেবে অবাক হলেন যে, হঠাৎ এমন কি হলো যে কারণে 'মুক্তিসূর্য' দেশে নির্বাচন করার জন্য অস্থির হয়ে উঠেছেন !

অনেকের মনে অনেক প্রশ্ন দেখা দিলেও কেউ সেটা বাইরে প্রকাশ করলেন না। কারণ 'দেশনেত্রী'র সামনে কোনোরকম কৌতূহল প্রকাশ করাটা ছিলো বারণ। বরং সবাই তাদের নিত্যদিনের অভ্যাস অনুযায়ী যেটা করা দরকার তাই করলেন; অর্থাৎ হাত তুলে সমর্থন জানালেন 'ইন্দিরা ইজ ইণ্ডিয়া'কে। ঠিক হলো কিছুদিনের মধ্যেই নির্বাচন ঘোষণা করা হবে।

আর কেউ বুঝু আর না বুঝুক বাবুজী বুঝলেন এ হচ্ছে ইন্দিরাজীর এক ঢিলে দুটো পাখি মারার খেলা। তাই আক্রমণ শুরু হওয়ার আগেই তিনি প্রতি-আক্রমণ করলেন। বুদ্ধির প্যাঁচ দিয়ে ইন্দিরাজীর নিক্ষিপ্ত ঢিলকে বিপথগামী করতে চাইলেন। তাঁকে বললেন, 'নির্বাচন ঘোষণা করার আগে আপনি লোকসভা ভেঙ্গে দিন'।

ইন্দিরাজী ব্যাপারটা বুঝতে পারলেন না। তাই জিজ্ঞাসা করলেন, 'কেন ?'

বাবুজী বললেন, 'নির্বাচন ঘোষণা করলে, জরুরী অবস্থা যদি তুলে না-ও দেওয়া হয়, তবু যারা যারা নির্বাচনে প্রার্থী হবে তাদেরকে তো আপনাকে ছেড়ে দিতেই হবে।'

ইন্দিরাজী বললেন, 'হ্যাঁ, তা তো দেবোই।'

বাবুজী বললেন, 'তার মধ্যে যে সব কংগ্রেসী সদস্যকে জেলে পুরে রাখা হয়েছে তারাও তো থাকবে।'

'তা অবশ্য থাকবে, তবে তাঁদের বেশির ভাগকেই তো আমরা কংগ্রেস থেকে বের করে দিয়েছি।'

'বের করে দিলেও তারা যদি জেল থেকে ছাড়া পেয়ে এই সরকারের বিরুদ্ধে নো-কনফিডেন্স নোটিশ দিয়ে বসে, তখন?'

'তাতে কি হবে? তারা আর কজন!'

'সংখ্যা দিয়ে ব্যাপারটাকে বিচার করবেন না, বিচার করুন গুরুত্বের হিসেবে।' বাবুজী বললেন, 'একটি কংগ্রেসী সদস্যও যদি এই সরকারের বিরুদ্ধে নির্বাচনের আগে অনাস্থা প্রস্তাবের নোটিশ দেয় তাহলে নির্বাচনের ওপর তার কী প্রভাব পড়বে একবার ভেবে দেখেছেন কি?'

ইন্দিরাজী কথাটা আগে মোটেই ভাবেননি, কিন্তু এবার ভাবতে শুরু করলেন। তাঁর মনে হলো, সত্যিই তো, এরকম একটা ঘটনা তো ঘটতেও পারে। তার থেকেও যে কথাটা ভেবে তিনি বেশি বিচলিত হলেন, তা হলো, সেক্ষেত্রে বাবুজীর সমর্থকরাও তো তাদের সঙ্গে জুটে গিয়ে হৈচৈ শুরু করে দিতে পারে। সুতরাং তিনি ঠিক করলেন, কোনোরকম 'রিস্ক' নিয়ে দরকার নেই; বরং লোকসভাকে ভেঙ্গে দেওয়া যাক। সেই অনুযায়ী ১৮ জানুয়ারি রাষ্ট্রপতি ভবন থেকে ঘোষণা প্রচারিত হলো: লোকসভা ভেঙ্গে দেওয়া হয়েছে। আগামী মার্চে সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হবে।

ইন্দিরাজী যেমন কোনো 'রিস্ক' নিতে চাননি, তেমনি বাবুজীও চাননি কোনো 'রিস্ক' নিতে। কারণ, তিনি জানতেন, যদি লোকসভাকে জীবিত রাখা হয় তবে শ্রীমতী গান্ধী নির্বাচনে হেরে যাবার কোনো সম্ভাবনা দেখা দিলেই যে কোনো ছল ছুতোয় নির্বাচন বাতিল করে এই লোকসভাকেই আবার এক দু বছর চালিয়ে নিয়ে যাবেন। কিন্তু যদি লোকসভা ভেঙ্গে দিয়ে নির্বাচনের তারিখ ঘোষণা করা হয় তখন আর তার পক্ষে নির্বাচন বন্ধ করা কোনো মতেই সম্ভব হবে না। কারণ, বাজেট পাশ করার জন্য মার্চের আগে নতুন লোকসভা গঠন

করতেই হবে।

বাবুজীর প্রথম প্যাঁচে ইন্দিরাজী কাৎ হলেন। এবার এলো ইন্দিরাজীর তরফে প্যাঁচ দিয়ে বাবুজীকে কাৎ করার পালা।

বাজারে হাওয়া তুলে দেওয়া হলো, এবার অন্তত দুশোটি সিট যুব কংগ্রেসকে ছাড়তেই হবে, কেননা তারা কংগ্রেসের 'পালের হাওয়া কেড়ে নিয়েছে।'

যারা পালের হাওয়া কেড়ে নিয়েছে তাদেরকে সিট ছাড়া মানে যাদের পালের হাওয়া কেড়ে নেওয়া হয়েছে তাদেরকে বিদেয় করে দেওয়া। অর্থাৎ সোজা কথায় যাকে বলে 'বুড়ো হটাও' অভিযান, তাই।

বাবুজী বুঝলেন এ ষড়যন্ত্র তাঁর বিরুদ্ধে; কিন্তু মুখে তিনি কিছু বললেন না।

এবার শুরু হলো নতুন খেলা। প্রতিটি প্রদেশেই দেখা গেলো এক একটি আসনের জন্য দশ পনেরোজন করে প্রার্থী টিকিট চাইছেন। তা নিয়ে প্রদেশ কংগ্রেস কমিটিতে তুলকালাম ঝগড়া চলেছে। এবং শেষ পর্যন্ত সেখানে কোনো সিদ্ধান্ত নেওয়া সম্ভব হলো না এই যুক্তি দেখিয়ে সম্পূর্ণ প্রার্থী তালিকাটাই পাঠিয়ে দেওয়া হচ্ছে দিল্লীতে প্রধানমন্ত্রীর কাছে। তাঁকে অনুরোধ জানানো হচ্ছে, 'আপনি এই সম্পূর্ণ তালিকা থেকে প্রতিটি আসনের জন্য একজন করে প্রার্থী বাছাই করে দিন। আপনি যাকে বাছাই করবেন অন্য সবাই তাকেই মেনে নেবে।'

প্রথম প্রথম দুটো একটা প্রদেশ থেকে এ ধরনের অনুরোধ জানিয়ে যখন ইন্দিরাজীর সামনে প্রার্থী তালিকা রাখা হলো তখন কেউ সেটাকে তেমন সিরিয়াস ভাবে নেয়নি। কিন্তু যখন একটার পর একটা প্রদেশে ঠিক একই ঘটনা ঘটতে লাগলো তখন অনেকের মনেই সন্দেহ জাগলো, ইন্দিরাজীর এটা প্রি-প্ল্যানড নয় তো?

সন্দেহটা আরো ঘনিভূত হলো যখন চূড়ান্ত তালিকা প্রকাশ হওয়া শুরু হলো, তখন। দেখা গেলো বাবুজীর সমর্থক কেউই প্রায় টিকিট

পাচ্ছেন না।

এটা যে হতে পারে তা বাবুজী অনেক আগেই অনুমান করেছিলেন। কিন্তু তিনি চিরকালই 'ওয়েট অ্যাণ্ড সি' নীতিতে বিশ্বাসী। তাই শেষ পর্যন্ত সেটা দেখার জন্য এতোদিন চুপচাপ বসেছিলেন।

অবশ্য পুরোপুরি চুপচাপ বসেছিলেন বলাটা ঠিক হবে না। কারণ, মাঝে মাঝে তিনি এর ওর সাথে কথাবার্তা চালিয়ে যাচ্ছিলেন। তবে কাউকেই সম্পূর্ণ কথা দেননি ; কেননা. তখনো তিনি 'ধীরে চলো' নীতিতে বিশ্বাসী ছিলেন।

কিঁন্তু মুশকিল হয়েছিলো যারা তাঁর কাছে যাতায়াত করছিলেন তাদেরকে নিয়ে। তারা কিছুতেই আর অপেক্ষা করতে চাইছিলেন না ; বারবার তাঁকে অনুরোধ করছিলেন দল ছেড়ে বেরিয়ে আসার জন্য। এঁদের মধ্যে ছিলেন বহুগুণা, নন্দিনী শতপথী, কে. আর. গণেশ, রামধন ইত্যাদিরা।

এঁরা ছাড়াও আরো কয়েকজন বাবুজীর সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রেখে চলেছিলেন। তাঁরা হচ্ছেন চন্দ্রশেখর, চন্দ্রকান্ত, মোহন ধারিয়া এবং বিজু পট্টনায়ক।

ইন্দিরাজীকে যখন বাবুজী লোকসভা ভেঙ্গে দিয়ে নির্বাচন করার কথা বলেছিলেন তখন তাঁর মনে মনে পরিকল্পনা ছিলো, যদি জনতা পার্টি শ দেড়েক আসনও পায় তাহলে নির্বাচনের পরে তিনি তাঁর অনুগামীদের নিয়ে দল ছেড়ে বেরিয়ে এসে 'জনতা'র সঙ্গে সমঝোতা করবেন। এ পরিকল্পনার কথা দু একজনের কাছে তিনি বলেওছিলেন ; এবং সেটা জনতা পার্টির নেতাদের কানেও পৌঁছেছিলো। কিন্তু জনতা পার্টির নেতারা বাবুজীর এ পরিকল্পনাকে সমর্থন করলেন না। তাঁদের হয়ে চন্দ্রশেখর এবং রামধন বাবুজীর সঙ্গে দেখা করে বললেন, 'এ ধরনের কোনো কাজ করতে গেলে তাঁর পরিণতি খুবই খারাপ হবে। কারণ, তখন ইন্দিরাজী হয়তো এই যুক্তিতে লোকসভা ভেঙ্গেও দিতে পারেন যে, যারা কংগ্রেসের টিকিটে জনসাধারণের ভোটে জিতে এসেছেন তারা দল

বদল করে জনমতের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন। সুতরাং যে লোকসভায় জনমতের যথাযথ প্রতিফলন হচ্ছে না, সে লোকসভাকে টিঁকিয়ে রাখার কোনো মানে হয় না। অতএব বিশ্বাসঘাতকে পূর্ণ লোক-সভাকে ভেঙ্গে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হচ্ছে।'

অবশেষে ঠিক হলো বাবুজী বেরিয়ে আসবেন। কিন্তু প্রশ্ন দেখা দিলো ; কখন ?

ইতিমধ্যে সি. পি. আইও এগিয়ে এসে কথা দিলো তারা বাবুজীকে সমর্থন করবে। তাদের সাথে যোগাযোগ করেছিলেন নন্দিনী শতপথী এবং কে. আর. গনেশ।

জানি, অনেক পাঠকই এ কথা ভেবে বিস্মিত হচ্ছেন যে, সি. পি. আই কেন এগিয়ে এলো বাবুজীকে সমর্থন করতে। কারণ, তারাই তো গত দশ বছর ধরে কংগ্রেসের মধ্যে প্রগতিশীলদের খুঁজে বের করে তাঁদের থেকে প্রতিক্রিয়াশীলদের আলাদা করার কাজ চালিয়ে চলেছিলো। তারা তো বারবার প্রকাশ্যেই ঘোষণা করছিলো যে, কংগ্রেসের মধ্যে যারা প্রগতিশীল আমরা কেবলমাত্র তাদেরকেই সমর্থন করবো, অন্যদের নয়। আর সেই হিসেবে ইদানীংকার কংগ্রেসের মধ্যে বাবুজী এবং তাঁর অনুগামীদেরকেই তারা সব থেকে বেশি প্রতিক্রিয়াশীল হিসেবে চিহ্নিত করেছিলো।

হঠাৎ তাদের এই মত পাল্টে যাবার কারণ কি ? অনেক সাংবাদিক বন্ধুই বিভিন্ন পত্র-পত্রিকায় তাঁদের প্রতিবেদনে বলেছেন, যুব কংগ্রেসের হাতে সি. পি. আই যেভাবে নাস্তানাবুদ হয়েছিলো সে কথা তারা কিছুতেই ভুলতে পারছিলো না। তাছাড়া শেষের দিকে শ্রীমতী গান্ধীও তাদের ওপর বিরূপ হয়ে উঠেছিলেন, এবং কংগ্রেসের মধ্যে যারা তাদের বন্ধু বলে পরিচিত, যেমন নন্দিনী শতপথী, কে আর গনেশ, হেমবতী নন্দন বহুগুণা, রজনী প্যাটেল, চন্দ্রজিৎ যাদব, এমনকি সিদ্ধার্থ শঙ্কর রায় এবং দেবকান্ত বরুয়াকেও তিনি বিভিন্ন ভাবে বেইজ্জত করছিলেন। এদের কাউকে কাউকে বের করে দেওয়া হয়েছিলো কংগ্রেস থেকে, আর বাকিদেরকেও 'এনে দাঁড় করিয়ে দেওয়া হয়েছিলো প্রায়

দরজার কাছে। ফলে, সি. পি. আইর যতোটুকু সহানুভূতি ছিলো কংগ্রেসের প্রতি সেটাও শেষ হয়ে গিয়েছিলো।

আমার প্রশ্ন হচ্ছে, যদি তাই হয়, তাহলে বাবুজী দল থেকে বেরিয়ে আসার পরও কেন সি. পি. আই কংগ্রেসের সঙ্গে পশ্চিমবঙ্গ এবং কেরালায় জোট বাঁধতে গেলো ?

আসলে ব্যাপারটা হচ্ছে অন্য। সি. পি. আই বাইরে যতোই হম্বিতম্বি করুক না কেন তার টিকিটি বাঁধা রয়েছে সেই 'মহান মহান মহান' প্রভুদের কাছে। সুতরাং মহান মহান মহান প্রভুরা তাকে যেভাবে চলতে নির্দেশ দেবে সে সেভাবেই চলতে বাধ্য।

এক্ষেত্রেও তাই হয়েছে। মহান প্রভুরা ইন্দিরাজীকে সব ব্যাপারে মদদ জুগিয়ে গেলেও ভারতীয় রাজনীতির পট পরিবর্তনের ব্যাপারে কোনোরকম ঝুঁকি নেওয়ার পক্ষপাতি ছিলেন না। সে কারণে তারা আগে থেকেই দুটো বিকল্প পথের কথা চিন্তা করছিলেন। এ দুটো পথ হলো : এক, যদি নির্বাচনে ইন্দিরা গান্ধী পরাজিত হন, এবং কংগ্রেসই ক্ষমতায় থাকে তবে তারা কি করবেন। দুই, যদি কংগ্রেস লোকসভায় সংখ্যাগরিষ্ঠতা না পায়, এবং অকংগ্রেসীরা মন্ত্রীসভা গঠন করেন তাহলেই বা তারা কি করবেন।

প্রথম অবস্থার জন্য তারা তেমন চিন্তিত ছিলেন না। কারণ, সে রকম অবস্থা যদি ঘটতো তাহলে যেভাবেই হোক বরুয়া, নন্দিনী, চন্দ্রজিৎ, বহুগুণা এবং রজনী প্যাটেলদের মারফত তারা বাবুজী কিংবা চৌহান— যেই প্রধানমন্ত্রী হোন না কেন তাঁর ওপর চাপ সৃষ্টির একটা পথ খুঁজে পেতেন। অবশ্য সেক্ষেত্রেও তারা প্রথম থেকেই চেষ্টা চালাতেন যাতে ইন্দিরা গান্ধীর ছেড়ে যাওয়া আসনে বাবুজী গিয়ে বসতে না পারেন। সে অবস্থায় প্রধানমন্ত্রী পদের জন্য তাদের 'প্রথম পছন্দ' হতেন অতি অবশ্যই শ্রী যশোবন্তরাও বলবন্তরাও চৌহান।

কিন্তু সমস্যা দেখা দেবে যদি কংগ্রেস নির্বাচনে জিততেই না পারে তাহলে। সেক্ষেত্রে তারা কি করবেন ? কাকে সমর্থন জানাবেন ?

কংগ্রেস হেরে যাওয়া মানে প্রধানমন্ত্রীর গদিতে বসবেন মোরারজী

দেশাই। 'মহান মহান মহান' বন্ধুর দল আর যাই আশা করুন এটা কোনোদিন স্বপ্নেও ভাবেননি যে মোরারজী দেশাই আর কোনো কালে প্রধানমন্ত্রীর গদিতে গিয়ে বসতে পারবেন। যদি তাদের মনে সে-সম্ভাবনার কথাটা একবারও উদয় হতো তাহলে কি তারা গত দশ বছর ধরে মোরারজীকে প্রধানমন্ত্রীর আসন থেকে দূরে সরিয়ে রাখার কাজে নিজেদেরকে যেভাবে নিয়োজিত করেছিলো, তা করতো! অমনভাবে কি মোরারজী-বিরোধী মহলকে তারা খোলাখুলি মদত দিতে যেতো!

এ ব্যাপারটা নিয়ে সত্যিই খুব দুশ্চিন্তাগ্রস্ত হয়ে পড়েছিলো আমাদের বন্ধুর দল। যে-কোনো একটা পথ খুঁজে পাওয়ার জন্য তারা ছটফট করছিলো। তাই যখন খবর পেলো বাবুজী কংগ্রেস ছেড়ে বেরিয়ে আসতে রাজী হয়েছেন, তখনি দিল্লীর সি. পি. আই সদর দপ্তরে নির্দেশ এলো: বাবুজীকে মদদ দাও।

'বাবুজীকে মদদ দাও' কথাটার মানে এই নয় যে 'ইন্দিরাজীকে ছেড়ে যাও।' কারণ তা যদি হতো তাহলে আর লোকে সি. পি. আইকে আদর করে 'কৌশল পার্টি' বলে ডাকতো না।

'কৌশল পার্টি' তাদের হেড কোয়ার্টার থেকে খবর পেয়েই ময়দানে নেমে পড়লো। এদেশে হঠাৎ কংগ্রেসী সরকার উলটে গেলে আমাদের মহান মহান মহান বন্ধুদের অর্থনৈতিক এবং রাজনৈতিক স্বার্থের যাতে কোনো ক্ষতি না হয় সে জন্য মোটামুটি একটা রাস্তা আগে থাকতে করে রাখতে হবে তো! তাই বাবুজী যখন কংগ্রেস ছেড়ে বেরিয়ে এলেন তখন সি. পি. আই একেবারে সবার আগে দৌড়ে গেলো তাঁর গলায় মালা পরাতে।

পাঠক হয়তো প্রশ্ন করতে পারেন, তাহলে বাবুজীও কি আমাদের মহান বন্ধুদের স্বার্থেই কাজ করতেন?

পাঠক, অনুগ্রহ করে বাবুজীর মতো একজন রাজনীতিজ্ঞের সম্পর্কে এ ধরনের চিন্তা করবেন না। এতোক্ষণ যা বললাম, সেটা বাবুজীর কথা নয়, বাবুজীর সম্পর্কে কৌশল পার্টি এবং তাদের প্রভুরা যা-চিন্তা করছিলো এ হচ্ছে সেই কাহিনী।

এখন প্রশ্ন উঠতে পারে আমাদের মহান মহান মহান বন্ধুর দল এ ধরনের চিন্তা করতে গেলেন কেন ? আগেই বলেছি, ইন্দিরাজী নির্বাচনে পরাজিত হলে কংগ্রেসের মধ্যে যে নেতৃত্বের লড়াই লাগতো তাতে আমাদের বন্ধুরা অবধারিতভাবেই বাবুজীর বিরুদ্ধে চৌহানকে সমর্থন করতেন। কারণ, সেখানে তাঁদের কৌশল হতো, 'বেশি প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে কম প্রতিক্রিয়াশীলদের সমর্থন করো।'

ঠিক সেই একই ফর্মুলায়, বাবুজী যখন কংগ্রেস থেকে বেরিয়ে এলেন তখন তারা বাবুজীকে সমর্থনের জন্য ছুটে গেলেন। কারণ, সেই এক-ই : 'বেশি প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে কম প্রতিক্রিয়াশীলদের সমর্থন করো।' এখানে 'বেশি' হচ্ছেন মোরারজী এবং 'কম' হচ্ছেন বাবুজী।

এই 'কম' 'বেশি'র লড়াই মন্ত্রীসভা গঠনের ব্যাপারেও শুরু হয়ে গেলো। তবে এক্ষেত্রে 'কম' কথাটার মানে দাঁড়ালো 'নরম', আর 'বেশি' শব্দটার অর্থ করা হলো 'গরম'।

এই নরম গরমের দুটি মূর্তিও দাঁড় করিয়ে দেওয়া হলো। নরমের প্রতীক হলেন বাবুজী, আর গরমের প্রতীক হলেন মোরারজী।

কেন যে এই নরম গরমের ব্যাপারটা চালানো হচ্ছিলো সেটা বাইরে থেকে অনেকেই বুঝতে পারছিলেন না। আবার যারা এই ব্যাপারটা চালাচ্ছিলেন তাদের মধ্যেও অনেকে নিজেরাই জানতেন না যে কেন তারা এ প্রচারটা চালাচ্ছেন।

উনিশ শো ছেষট্টিতে যারা মোরারজী দেশাইকে প্রধানমন্ত্রীত্বের গদিতে বসতে না দেবার জন্য উঠে পড়ে লেগেছিলেন, তাদের মধ্যে বেশির ভাগই ছিলেন মোরারজী ভাইর অত্যন্ত ঘনিষ্ঠ বন্ধু ; এবং তিনি যে মতবাদে বিশ্বাস করেন তারাও সেই একই মতবাদে বিশ্বাস করতেন। কিন্তু তা সত্ত্বেও তাঁরা মোরারজী ভাইয়ের বিরুদ্ধতা করে শ্রীমতী ইন্দিরা গান্ধীকে প্রধানমন্ত্রীর আসনে বসিয়েছিলেন শুধু একটি মাত্র কারণে ; তা হলো : যদি মোরারজী

ভাইকে একবার প্রধানমন্ত্রী নির্বাচিত করা হয় এখন তিনি আর কারো কথা শুনবেন না, নিজে যা ভালো বুঝবেন তাই করবেন। কিন্তু ইন্দিরা গান্ধীকে প্রধানমন্ত্রী করলে সে ভয় থাকবে না, তিনি যা করার সকলের সঙ্গে পরামর্শ করেই করবেন।

মোরারজী ভাইয়ের বন্ধুদের আশা কতোটা সফল হয়েছিলো তা দেশবাসী ইতিমধ্যে জেনে গেছেন, সে ব্যাপারে আর কথা তুলে কাউকে লজ্জা দেওয়াটা উচিত বলে মনে করি না। কিন্তু বড়ো আশ্চর্য লাগে যখন দেখি আজও অনেকে সেই জুজুর ভয় দেখিয়েই মোরারজী ভাইয়ের বিরোধীতা করার জন্য লোক জড়ো করার চেষ্টা করেন।

বাবুজীকে প্রধানমন্ত্রী করা হোক বলে যারা দাবি জানাচ্ছিলেন তারা কেউই মোরারজীকে কেন প্রধানমন্ত্রী করা হবে না সে ব্যাপারে কোনো যুক্তি দেখাতে পারছিলেন না। তবে বাবুজীকে কেন করা দরকার সে ব্যাপারে তারা কয়েকটি যুক্তি দিচ্ছিলেন। তাদের যুক্তিগুলো ছিলো মোটামুটি এই ঃ

এক, বাবুজী কংগ্রেস ছেড়ে আসার জন্যই, কংগ্রেসের ভরাডুবি হয়েছে।

দুই, বাবুজীর জন্যই জনতা পার্টি লক্ষ লক্ষ হরিজন ও মুসলমানের ভোট পেয়েছে।

তিন, বাবুজী চরিত্রগতভাবে প্রত্যেকের সঙ্গেই মানিয়ে চলতে পারেন।

চার, বাবুজীকে প্রধানমন্ত্রী করলে দেশ প্রথম হরিজন প্রধানমন্ত্রী লাভের গৌরব অর্জন করবে; এবং দেশের হরিজন সমাজ নিজেদের নিরাপত্তা অনুভব করবে।

বাবুজীর সমর্থকদের এই যুক্তিগুলোর বিরুদ্ধে মোরারজীর সমর্থকেরা যা বলছিলেন তা হলো ঃ

এক, বাবুজী কংগ্রেস ছেড়ে আসাতে অনেক ভোট পাওয়া গেছে ঠিকই। তবে সে ভোট না পাওয়া গেলো জনতা পার্টির একেবারে ভরাডুবি হতো এ যুক্তি মোটেই গ্রহণযোগ্য নয়। কেননা, প্রায়-নির্বাচন

কেন্দ্রেই যতোটা হরিজন ভোট আছে তার থেকে অনেক বেশি ভোটের ব্যবধানে জনতা পার্টির প্রার্থীরা বিজয়ী হয়েছেন।

দুই, হরিজন ও মুসলমানদের ভোট পাইয়ে দেবার জন্য জনতা পার্টি বাবুজীর কাছে কৃতজ্ঞ। কিন্তু এটাও ঠিক যে বাবুজী কংগ্রেস ছেড়ে আসার অনেক আগে থাকতেই বহু মুসলমান এবং হরিজন কংগ্রেসের ওপর বীতশ্রদ্ধ হয়ে উঠেছিলো।

তিন, বাবুজী চরিত্রগতভাবে প্রত্যেকের সঙ্গে মানিয়ে চলেন, এটা তাঁর একটা গুণ। তবে মোরারজীও আজকাল এ গুণটা বেশ ভালো-ভাবেই রপ্ত করেছেন। নাহলে চারটে পার্টি এতো অল্পদিনের মধ্যে মিলে গেলো কি করে?

চার, বাবুজীকে প্রধানমন্ত্রী করলে অনেকেই গর্ব এবং আনন্দ অনুভব করবেন ঠিকই; তবে তার থেকেও বেশি লোক আনন্দিত হবেন যদি মোরারজীর মতো একজন শক্ত মনের মানুষকে প্রধানমন্ত্রী করা হয়। কারণ, নীতির প্রশ্নে মোরারজী ভাই চিরকালই অনড়। তাঁর সাথে যার নীতিতে মেলেনি, তিনি তার সঙ্গে এক মুহূর্তও থাকেননি। এমন কি গদি বজায় রাখার জন্যও নয়।

পাঁচ, মোরারজীকে প্রধানমন্ত্রী করলে এমন একজন লোককে যথাযথ সম্মান জানানো হবে যিনি নীতির প্রশ্নে কোনো আপোস-রফা না করার জন্য ৮০ বছর বয়সেও জেলে যেতে পিছ পা হননি।

ছয়, মোরারজী প্রধানমন্ত্রী হলে এমন একজনের ওপর এ দেশের শাসনভার অর্পিত হবে যিনি সুযোগের জন্য অপেক্ষা না করে কর্তব্যের জন্য দরকার পড়লে গদি ছেড়ে দিতে দ্বিধা করবেন না।

দু পক্ষের যুক্তি প্রতিযুক্তির পালা প্রথমদিকে বেশ জমে উঠেছিলো। দুপক্ষই বলছিলেন, বেশির ভাগ এম. পি. তাদেরকেই সমর্থন করছেন। ফলে দাবি উঠলো, ভোটাভুটি হোক।

মোরারজী দেশাই বললেন, 'যদি ভোটাভুটি হয়, তাহলে আমি প্রধানমন্ত্রীর পদের জন্য প্রার্থী হবো না।'

মোরারজীর ঘোষণা শুনে চৌধুরী চরণ সিং বললেন, 'মোরারজী

ভাই যদি প্রার্থী না হন, তাহলে আমি প্রতিদ্বন্দ্বিতা করবো। আর তিনি যদি প্রধানমন্ত্রী হতে রাজি থাকেন তাহলে আমার সম্পূর্ণ সমর্থন থাকবে তারই দিকে।'

কথাটা তিনি শুধু মুখেই বললেন না; কাগজেও লিখে দিলেন। সেই কাগজ চব্বিশে মার্চ সকাল সাড়ে দশটার সময় উইলিংডন হাসপাতালের তিন নম্বর ঘর থেকে গান্ধী পীস ফাউণ্ডেশনের সদর দপ্তরে বয়ে নিয়ে গেলেন রায়বেরেলীতে ভারতের প্রধানমন্ত্রীকে যিনি পরাজিত করেছেন সেই শ্রী রাজনারারণ।

এই চিঠি পাবার পরই দিল্লীর রাজনৈতিক মহলে সকলের 'দাদাজী' আচার্য কৃপালিনী ঘোষণা করলেন: ভারতের নতুন প্রধানমন্ত্রী পদে মনোনীত করা হালো শ্রী মোরারজী দেশাইকে।

এই ঘোষণার সাথে সাথেই যবনিকা পড়লো দিল্লীর 'হাই ড্রামা'র প্রথম দৃশ্যের ওপরে।

ইচ্ছে ছিলো নাগরওয়ালা কেলেঙ্কারির সম্পর্কে সম্পূর্ণ তথ্য লিখবো; সে ব্যাপারে পাঠকদের অগ্রিম কথাও দিয়েছিলাম। কিন্তু দুর্ভাগ্য, সময়াভাবে তা হয়ে উঠলো না, তাছাড়া প্রয়োজনীয় কাগজপত্রও কাছে নেই। তাই দুঃখ প্রকাশ করা ছাড়া এই মুহূর্তে আমার সামনে অন্য কোনো পথও খোলা নেই। তবে কথা দিচ্ছি আমার আগামী বইতে এ ব্যাপারে বিস্তৃত বিবরণ দেবো। নাগরওয়ালার সঙ্গে আমার একই জেলে থাকার সৌভাগ্য হয়েছিলো, সে স্মৃতিচারণও সে বইতে থাকবে।

দলগত পরিচয়ের জন্য যে সংক্ষেপিত অক্ষর ব্যবহার করা হয়েছে তার পরিচয়: জনতাপার্টি (জ) কংগ্রেস (ক) গণতন্ত্রী কংগ্রেস (গ-ক) কম্যুনিস্ট পার্টি অব ইণ্ডিয়া (কম) কম্যুনিস্ট পার্টি অব ইণ্ডিয়া, মার্কসবাদী (কম-মা) দ্রাবির মুন্নেত্রা কাড়াগাম ( ডি এম কে ) আন্না দ্রাবির মুন্নেত্রা কাড়াগাম ( আ-ডি ) আকালি দল (আ) পিপলস অ্যাণ্ড ওয়ার্কার পার্টি ( পি-ডব্লু ) রিভলিউশনারী সোসালিস্ট পার্টি ( আর ) ফরোয়ার্ড ব্লক ( ফ ) মুসলিম লীগ (মু) রিপাবলিকান পার্টি অব ইণ্ডিয়া, খোবারগাড়ে দল ( আর-পি ) ন্যাশনাল কনফারেন্স (এন) কেরল কংগ্রেস ( কে-ক ) ইউ ডি এফ ( ইউ ) এইচ এস ডি পি ( এইচ এস ) এম জি পি ( এম ) নির্দল ( নি )

## ষষ্ঠ লোকসভায় নির্বাচিত প্রতিনিধিদের তালিকা

### পাঞ্জাব

| | | |
|---|---|---|
| সাংরুর | সুরজিৎ সিং বার্ণালা | আ |
| ভাতিন্দা | ধান্না সিং গুলশান | আ |
| লুধিয়ানা | জগদেব সিং তালওয়ান্দি | আ |
| আম্বালা | সূরয ভান | জ |
| জলন্ধর | ইকবাল সিং ধীলন | আ |
| তর্ণ তারাণ | জাঠেদার মোহন সিং টুর | আ |
| ফরিদকোট | পরকাশ সিং বাদল | আ |
| ফিরোজপুর | নির্বাচন পরে হবে। | |
| হোসিয়ারপুর | বলবীর সিং | জ |
| অমৃতসর | বলদেব প্রকাশ | জ |
| পাতিয়ালা | গুরুচরণ সিং | আ |
| রোপার | বসন্তসিং খালসা | আ |
| ফিল্লাউর | ভগৎ রাম | কম-মা |

### হরিয়ানা

| | | |
|---|---|---|
| সোনেপট | মুখতিয়ার সিং | জ |
| শির্সা | চাঁদ রাম | জ |
| কার্ণাল | ভাগয়াৎ দয়াল | জ |
| রোটক | শের সিং | জ |
| ফরিদাবাদ | ধরম বীর বশিষ্ঠ | জ |
| মহেন্দ্রগড় | মনোহর লাল | জ |
| কুরুক্ষেত্র | রাঘবীর সিং | জ |
| ভিওয়ানি | চন্দ্রাবতী | জ |
| হিসার | ইন্দার সিং | জ |
| গুরুদাসপুর | যজ্ঞদত্ত শর্মা | জ |

### জম্মু ও কাশ্মীর

| | | |
|---|---|---|
| অনন্তনাগ | মোহম্মদ সফি কুরেশী | ক |
| উধমপুর | করণ সিং | ক |
| লাডাক | পরে নির্বাচন হবে। | |
| বরামুল্লা | আবদুল আহাদ ভাকল | এন |
| শ্রীনগর | আকবর জাহান বেগম | এন |
| জম্মু | বলদেব সিং | নি |

## পশ্চিমবঙ্গ

| | | |
|---|---|---|
| মেদিনীপুর | সুধীর ঘোষাল | গ ক |
| হাওড়া | সমর মুখোপাধ্যায় | কম-মা |
| আরামবাগ | প্রফুল্লচন্দ্র সেন | জ |
| ডায়মণ্ডহারবার | জোতির্ময় বসু | কম-মা |
| জয়নগর | শক্তিকুমার সরকার | নি |
| শ্রীরামপুর | দীনেন ভট্টাচার্য | কম মা |
| হুগলি | বিজয়কৃষ্ণ মোদক | কম-মা |
| বারাসত | চিত্ত বসু | ফ |
| উলুবেড়িয়া | শ্যামাপ্রসন্ন ভট্টাচার্য | কম-মা |
| কুচবিহার | অমর রায় প্রধান | ফ |
| বাঁকুড়া | বিজয় মণ্ডল | জ |
| দুর্গাপুর | কৃষ্ণচন্দ্র হালদার | কম-মা |
| আসানসোল | রবীন সেন | কম-মা |
| পাঁশকুড়া | আভা মাইতি | জ |
| দমদম | অশোককৃষ্ণ দত্ত | জ |
| মথুরাপুর | মুকুন্দকুমার মণ্ডল | কম-মা |
| পুরুলিয়া | চিত্তরঞ্জন মাহাতো | ফ |
| কাঁথি | সমর গুহ | জ |
| ঝাড়গ্রাম | যদুনাথ কিসকু | কম মা |
| বর্ধমান | রাজকৃষ্ণ দাঁ | জ |
| কাটোয়া | ধীরেন বসু | ক |
| তমলুক | সুশীলকুমার ধাড়া | জ |
| বালুরঘাট | পলাশ বর্মন | আর |
| কৃষ্ণনগর | রেণুপদ দাস | কম-মা |
| নবদ্বীপ | বিভা ঘোষ গোস্বামী | কম-মা |
| বিষ্ণুপুর | অজিতকুমার সাহা | কম-মা |
| কলকাতা উত্তর-পূর্ব | প্রতাপচন্দ্র চন্দ্র | জ |
| কলকাতা উত্তর-পশ্চিম | বিজয়সিংহ নাহার | গ-ক |
| কলকাতা দক্ষিণ | দিলীপ চক্রবর্তী | জ |
| যাদবপুর | সোমনাথ চট্টোপাধ্যায় | কম-মা |
| ব্যারাকপুর | সৌগত রায় | ক |
| বসিরহাট | আল হজ্ব এম এ হান্নান | জ |

| | | |
|---|---|---|
| আলিপুরদুয়ার | পীযূষ টিরকে | আর |
| বোলপুর | শরদীশ রায় | কম-মা |
| রায়গঞ্জ | হায়াত আলি | গ ক |
| বীরভূম | গদাধর সাহা | কম-মা |
| দার্জিলিং | কৃষ্ণবাহাদুর ছেত্রী | ক |
| বহরমপুর | ত্রিদিব চৌধুরী | আর |
| মুর্শিদাবাদ | সৈয়দ কাজেম আলি মির্জা | জ |
| জঙ্গীপুর | শশাঙ্কশেখর সান্যাল | কম-মা |
| জলপাইগুড়ি | খগেন্দ্রনাথ দাশগুপ্ত | নি |
| মালদহ | দিনেশচন্দ্র জোয়ারদার | কম-মা |

অন্ধ্র

| | | |
|---|---|---|
| ওয়ারঙ্গল | এস বি গিরি | ক |
| নেলোর | দোড্ডাবারাপু কামাক্ষিয়া | ক |
| করিমনগর | এম সত্যনারায়ণ রাও | ক |
| হিন্দুপুর | পি বায়াপ্পা রেড্ডি | ক |
| অনন্তপুর | দারুর পুল্লাইয়া | ক |
| আদিলাবাদ | জি·নরসিংহ রেড্ডি | ক |
| পেড্ডাপল্লী | ভি·তুলসীরাম | ক |
| মচিলিপত্তনম | অমকিনীডু মগন্তি | ক |
| হনমকোণ্ডা | পি ভি নরসিংহ রাও | ক |
| খাম্মাম | জলগম কোণ্ডালা রাও | ক |
| মিরি আলগুডা | জি.এস রেড্ডি | ক |
| মাহবুবনগর | জে.রামেশ্বর রাও | ক |
| বাপাতলা | অনকিনীডুপ্রসাদ রাও | ক |
| তিরুপথি | তম্বুরা বালকৃষ্ণাইয়া | ক |
| রাজমপেট | পোথুরাজু পার্থ সারথি | ক |
| বিশাখাপতনম | দ্রোণমরাজু সত্যনারায়ণ | ক |
| নরসাপুর | আল্লুরি সুভাষচন্দ্র বোস | ক |
| পার্বতীপুরম | বাইরি চরলাকিশোর চন্দ্র সূর্যনারায়ণ দেও | ক |
| অমলাপুরম | কুসুম কৃষ্ণমুর্তি | ক |
| ভদ্রাচলম | রাধাবাই আনন্দ্র রাও | ক |
| কুড্ডাপা | কাণ্ডুলা ওবল রেড্ডি | ক |
| এলুরু | কোম্মা সূর্যনারায়ণ | ক |

| | | |
|---|---|---|
| নরসারাওপেট | কে ব্রহ্মানন্দ রেড্ডি | ক |
| নলগোণ্ডা | আবদুল লতিফ | ক |
| নগরকুর্নুল | মাইলালা ভীষ্ম দেব | ক |
| নান্দিয়াল | নীলম সঞ্জীব রেড্ডি | জ |
| তেনালি | মেডুরি নাগেশ্বর রাও | ক |
| বিজয়ওয়াড়া | গোড়ে মুরাহরি | ক |
| সিদ্দিপেট | জি বেঙ্কটস্বামী | ক |
| ওঙ্গোলে | পুলি বেঙ্কট রেড্ডি | ক |
| আলামাবাদ | এম রামাগোপাল রেড্ডি | ক |
| কাকিনাডা | এম এস সঞ্জীব রাও | ক |
| রজামুণ্ড্রি | এস বি পি পট্টভিরাম রাও | ক |
| কুর্নুল | কে বিজয়ভাস্কর রেড্ডি | ক |
| মেডেক | মল্লিকার্জুন | ক |
| আনাকাপল্লী | এস আর এ এস আপ্পালানাইডু | ক |
| গুণ্টুর | কে রঘুরামিয়া | ক |
| শ্রীকাকুলাম | বি রাজাগোপাল নাইডু | ক |
| চিত্তুর | পি রাজগোপাল নাইডু | ক |
| হায়দরাবাদ | কে এস নারায়ণ | ক |
| কম্বিলি | পি ভি জি রাজু | ক |
| সেকেন্দারাবাদ | এম এম হাশিম | ক |

আসাম

| | | |
|---|---|---|
| শিলচর | রসিদা হক চৌধুরী | ক |
| করিমগঞ্জ | নীহাররঞ্জন লস্কর | ক |
| তেজপুর | পূর্ণ নারায়ণ সিংহ | জ |
| কালিয়াবর | বেদব্রত বড়ুয়া | ক |
| স্বায়ত্তশাসিত জেলা | বীরেন ইংটি | ক |
| নওগাঁ | দেবকান্ত বড়ুয়া | ক |
| গৌহাটি | রেণুকা দেবী বরকাকতি | জ |
| জোড়হাট | তরুণ গোগোই | ক |
| লখিমপুর | ললিতকুমার দোলে | ক |
| মঙ্গলদই | হীরালাল পাটাওয়ারী | জ |
| ধুবড়ি | আহমেদ হুসেন | ক |
| ডিব্রুগড় | হরেন ভূমিজ | ক |

| | | |
|---|---|---|
| কোকরাঝাড় | চরণ নার্জারি | নি |
| বরপেটা | ইসমাইল হুসেন খান | ক |
| | **উড়িষ্যা** | |
| ফুলবনী | শ্রীবৎস দিগল | জ |
| বোলাঙ্গির | আইনথু সাহু | জ |
| কেওনঝর | গোবিন্দ মুণ্ডা | জ |
| সুন্দরগড় | দেবানন্দ অমত | জ |
| ঢেনকানল | দেবেন্দ্র শতপথী | গ-ক |
| ময়ুরভঞ্জ | চন্দ্রমোহন সিং | জ |
| কালাহণ্ডি | পি·কে দেও | নি |
| নওরঙ্গপুর | খগপতি প্রধান | ক |
| কোরাপুট | গিরিধর গোমাঙ্গো | ক |
| সম্বলপুর | গণনাথ প্রধান | জ |
| বালেশ্বর | সমরেন্দ্র কুণ্ডু | জ |
| আসকা | রামচন্দ্র রথ | ক |
| ভদ্রক | বৈরাগী জেনা | জ |
| দেওগড় | পবিত্রমোহন প্রধান | জ |
| ভুবনেশ্বর | শিবাজী পটনায়েক | কম-মা |
| কেন্দ্রাপাড়া | বিজু পট্টনায়েক | জ |
| পুরী | পদ্মাচরণ সামন্তসিংহ | জ |
| বহরমপুর | আর জগন্নাথ রাও | ক |
| কটক | শরৎকুমার কর | জ |
| জজপুর | রামচন্দ্র মালিক | জ |
| জগৎসিংপুর | প্রদ্যুম্ন কিশোর বল | জ |
| | **কেরল** | |
| মুকুন্দপুরম | এ সি জর্জ | ক |
| ওটাপ্পালাম | কে কুনহামবি | ক |
| আল্লেপ্পি | ভি এম সুধীরন | ক |
| কান্নানের | সি কে চন্দ্রাপ্পান | কম |
| ত্রিবান্দ্রাম | এম এম গোবিন্দন নায়ব | কম |
| বাড়াগারা | কে পি উন্নিকৃষ্ণণ | ক |
| মাভেলিক্কারা | বি কে নায়ার | ব |
| কাসারগড় | রামচন্দ্রন কাডান্নাপ্পাল্লি | ব |

| | | |
|---|---|---|
| পালঘাট | এ সুন্না সাহিব | ক |
| ইডুক্কি | সি এম স্টিফেন | ক |
| কুইলন | এন শ্রীকান্তন নায়ার | আর |
| মন্‌জেরি | ইব্রাহিম সুলেইমান সাইত | মু |
| ত্রিচুর | কে এ রাজন | কম |
| চিরায়িন্‌কিল | ভায়ালার রবি | ক |
| অদ্দুর | পি কে কোডিয়ান | কম |
| কালিকট | সয়ীদ মোহম্মদ | ক |
| পোন্ননি | জি এম বনাতওয়ালা | ম |
| মুভাট্টুপুঝা | জর্জ কে ম্যাথু | কে-ক |
| এর্নাকুলাম | হেনরি অস্টীন | ক |
| কোট্টায়াম | স্কারিয়া টমাস | কে-ক |

কর্ণাটক

| | | |
|---|---|---|
| কনকপুরা | এম ভি চন্দ্রশেখর মূর্তি | ক |
| টুমকুর | কে লাক্কাপ্পা | ক |
| ধারওয়ার দক্ষিণ | এফ এইচ মহসীন | ক |
| বিদার | শঙ্করদেব | ক |
| বগলকোট | এস বি পাতিল | ক |
| চিক্‌মাগালুর | ডি বি চন্দ্র গাউডা | ক |
| উদীপি | টি এ পাই | ক |
| ধারওয়ার উত্তর | সরোজিনী মহিষী | ক |
| চিক্কোডি | বি শঙ্করানন্দ | ক |
| বাঙ্গালোর উত্তর | সি কে জাফফর শরিফ | ক |
| দাভানগরে | কোণ্ডাজী বাসাপ্পা | ক |
| কোলার | জি ওয়াই কৃষ্ণণ | ক |
| বেল্লারি | কে এস বীরভদ্রাপ্পা | ক |
| কেপ্পাল | সিন্দারামেশ্বর স্বামী বাসায়া | ক |
| গুলবর্গা | সিন্দারামা রেড্ডি | ক |
| চিত্রদুর্গা | কে মাল্লান্না | ক |
| হাসান | এস নানজেশ গাউডা | জ |
| কানারা | বি পি কদম | ক |
| চামারাজনগর | বি রাচিয়া | ক |
| শিমোগা | এ আর বদরীনারায়ণ | ক |

| | | |
|---|---|---|
| বেলগম | এ কে কোটরা শেঠী | ক |
| বাঙ্গালোর দক্ষিণ | কে এস হেগড়ে | জ |
| মাণ্ডিয়া | কে চিক্কালিঙ্গাইয়া | ক |
| চিকবল্লাপুর | এম ভি কৃষ্ণাপ্পা | ক |
| রাইচুর | আর মাল্লাপ্পা | ক |
| মাঙ্গালোর | জনার্দন পূজারী | ক |
| মাইশোর | এইচ ডি তুলসীদাস | ক |
| | তামিলনাড়ু | |
| পালানি | সি সুব্রমনিয়ম | ক |
| বাসিপুরম | দেবরাজন | ক |
| রামনাথপুরম | পি আনবালাগন | আ-ডি |
| ময়ুরম | এন কুডনথাই রামলিঙ্গম | ক |
| গোবিচেট্টিপালায়ম | কে এস রামস্বামী | ক |
| তেনকাসি | এম অরুণাচলম | ক |
| শ্রীপেরুমবুদুর | এস জগন্নাথন | আ-ডি |
| চিদাম্বরম | এ মুরুগেসান | আ ডি |
| তিরুচেঙ্গোডে | আর কোলানথাইভেলু | আ ডি |
| নাগপট্টিনম | এস জি মুরুগইয়ান | কম |
| কৃষ্ণগিরি | পি ভি পেরিয়স্বামী | আ-ডি |
| মাদ্রাজ উত্তর | এ ভি পি আসাই থাম্বি | ডি |
| মাদ্রাজ দক্ষিণ | আর বেঙ্কটরামণ | ক |
| পেরম্বালুর | এ অশোক রাজ | আ-ডি |
| টিণ্ডিবনম | এন আর লক্ষ্মীনারায়ণ | ক |
| তিরুজেলভেলি | ভি অরুণাচলম | আ-ডি |
| পেরিয়াকুলাম | এস রামস্বামী | আ-ডি |
| থামজাভুর | এস ডি সোমসুন্দরম | আ-ডি |
| পোল্লাচি | কে এ রাজু | আ-ডি |
| কোয়েম্বাটুর | পার্বতী কৃষ্ণন | কম |
| ডিণ্ডিগুল | কে মায়া থেবর | আ-ডি |
| শিবকাসি | ভি জয়লক্ষ্মী | ক |
| নাগেরকয়েল | কুমারী অনন্তন | জ |
| কারুর | কে গোপাল | ক |
| মাদ্রাজ মধ্য | পি রামচন্দ্রন | জ |

| | | |
|---|---|---|
| ধরমপুরী | কে রামমূর্তি | ক |
| নীলগিরি | পি এস রামলিঙ্গম | আ-ডি |
| তিরুপাত্তুর | সি এন বিশ্বনাথন | আ-ডি |
| তিরুচেণ্ডুর | কে টি কোশলরাম | ক |
| শিবগঙ্গা | পি থিয়াগারাজন | আ-ডি |
| চিঙ্গলেপুট | আর মোহনরঙ্গম | আ-ডি |
| পুডুকোট্টাই | ভি এস ইলানচেঝিয়ান | আ-ডি |
| ওয়াণ্ডিওয়াস | বেনুগোপাল গাউণ্ডার | আ-ডি |
| আর্কোনম | ও ভি আলাগেসান | ক |
| ভেল্লোর | ভি দণ্ডায়ুধপণি | জ |
| কুড্ডালের | জি ভুবরাহন | ক |
| সালেম | পি কান্নন | আ-ডি |
| তিরুচিরাপল্লী | এম কল্যাণসুন্দরম | কম |
| মাদুরাই | আর ভি স্বামীনাথন | ক |

উত্তরপ্রদেশ

| | | |
|---|---|---|
| মথুরা | মণিরাম বাগরি | জ |
| আকবরপুর | মঙ্গল দেও বিশারদ | জ |
| খেরি | এস পি শাহ | জ |
| আগ্রা | শম্ভুনাথ চতুর্বেদী | জ |
| ফতেপুর | বসির আমেদ | জ |
| ফৈজাবাদ | অনন্ত রাম জয়সোয়াল | জ |
| গারোয়াল | জগন্নাথ শর্মা | জ |
| উন্নাও | রাঘবেন্দ্র সিং | জ |
| বড়া বাঁকি | রাম কিঙ্কর | জ |
| লখনৌ | হেমবতী নন্দন বহুগুণা | গ-ক |
| শাহজাহানপুর | সুরেন্দ্র বিক্রম | জ |
| হামিরপুর | তেজ প্রতাপ সিং | জ |
| সীতাপুর | হরগোবিন্দ ভার্মা | জ |
| আলমোড়া | মুরলী মনোহর যোশী | জ |
| আমেথি | রবীন্দ্র প্রতাপ সিং | জ |
| প্রতাপগড় | রূপনাথ সিং যাদব | জ |
| কনৌজ | রাম প্রকাশ ত্রিপাঠী | জ |
| রায়বেরিলি | রাজনারায়ণ | জ |

| | | |
|---|---|---|
| বাঘপট | চরণ সিং | জ |
| ফিরোজাবাদ | রাজীলাল সুমন | জ |
| বাল্লিয়া | চন্দ্রশেখর | জ |
| হরিদ্বার | ভগবান দাস | জ |
| হাপুর | কুনোয়ার মাহমুদ আলি খান | জ |
| দেওরিয়া | উগ্র সেন | জ |
| মোহনলালগঞ্জ | রামলাল কুরিল | জ |
| ঝাঁন্সি | সুশীলা নায়ার | জ |
| মিসরিখ | রামলাল রাহী | জ |
| পিলিভিট | মোহাম্মদ সামসুল হাসান | জ |
| কৈরানা | চন্দন সিং | জ |
| সুলতানপুর | জুলফিকার উল্লা | জ |
| ফুলপুর | কমলা বহুগুণা | জ |
| মহারাজগঞ্জ | শিবনলাল সাকসেনা | জ |
| এটা | মহাদীপক সিং | জ |
| সম্ভল | শান্তিদেবী | জ |
| বাঁশগাঁও | ফিরঙ্গী প্রসাদ | জ |
| চাইল | রাম নীহার রাকেশ | জ |
| জৌনপুর | যাদবেন্দ্র দত্ত দুবে | জ |
| বাহরাইচ | ওম প্রকাশ ত্যাগী | জ |
| বুলন্দশহর | মাহমুদ হাসান খন | জ |
| সাহারানপুর | রসিদ মাসুদ | জ |
| লালগঞ্জ | রামধন | জ |
| এলাহাবাদ | জনেশ্বর মিশ্র | জ |
| রামপুর | রাজেন্দ্রকুমার শর্মা | জ |
| ঘোসি | শিবরাম | জ |
| মাছালিশহর | রাজকেশর সিং | জ |
| সৈদপুর | রাম সাগর | জ |
| সালেমপুর | রামনরেশ কুশোয়াহা | জ |
| নৈনিতাল | ভারতভূষণ | জ |
| বিলহাউর | রামগোপাল সিং | জ |
| জালাউনার | রামচরণ | জ |
| গাজীপুর | গৌরীশঙ্কর রাই | জ |

| | | |
|---|---|---|
| বস্তি | শিউ নারায়ণ | জ |
| আলিগড় | নবাব সিং চৌহান | জ |
| আজমগড় | রাম নরেশ | জ |
| বান্দা | অম্বিকা প্রসাদ | জ |
| হরদই | পরমাই লাল | ও |
| গোরখপুর | আর হৃষীকেশ বাহাদুর | জ |
| পাড্রাউনা | রামধারী শাস্ত্রী | জ |
| এটাওয়া | অর্জ্জুন সিং ভাদোরিয়া | জ |
| বলরামপুর | নানাজী দেশমুখ | জ |
| ফারুখাবাদ | দয়ারাম শাক্য | জ |
| বেরিলি | রামমূর্তি | জ |
| আওনলা | ব্রিজরাজ সিং | জ |
| মীরাট | কৈলাশ প্রকাশ | জ |
| রবার্টগঞ্জ | শিউ সম্পৎ | জ |
| মৈনপুরী | রঘুনাথ সিং ভার্মা | জ |
| ঘাটামপুর | জওয়ালাপ্রসাদ কুরিল | জ |
| কানপুর | মনোহর লাল | জ |
| কাইজারগঞ্জ | রুদ্র সেন | জ |
| জালেসার | মুলতান সিং চৌধুরী | জ |
| গোণ্ডা | সত্যদেও সিং | জ |
| দোমারিয়াগঞ্জ | মাধবপ্রসাদ ত্রিপাঠী | জ |
| শাহাবাদ | গঙ্গা ভক্ত সিং | জ |
| খলিলাবাদ | ব্রিজভূষণ তেওয়ারী | জ |
| আমরোহা | চন্দ্রপাল সিং | জ |
| মুজাফফরনগর | সয়ীদ মুর্তাজা | জ |
| হাথরাস | রামপ্রসাদ দেশমুখ | জ |
| বিজনোর | মহীলাল | জ |
| মোরাদাবাদ | গুলাম মোহাম্মদ খান | জ |
| বারাণসী | চন্দ্রশেখর | জ |
| চন্দালি | নরসিং | জ |
| মির্জাপুর | ফকির আলি | জ |
| | **গুজরাট** | |
| মাণ্ডভি | ছিটুভাই ডি গামিট | ক |

| | | |
|---|---|---|
| বনসকণ্ঠা | মোতিভাই আর চৌধুরী | জ |
| পোরবন্দর | ধর্মসিংহভাই ডি প্যাটেল | জ |
| সুরেন্দ্রনগর | আর কে আমিন | জ |
| আনন্দ | অজিত সিং ফুলসিং দাভি | ক |
| জুনাগড় | নরেন্দ্র পি নাথোয়ানী | জ |
| দোহদ | সোমজু ভাই পি দামং | কং |
| মেহসানা | মণিবেন ভি প্যাট্রেল | জ |
| আহমেদাবাদ | আহসান জাফির | ক |
| ভবনগর | প্রসন্নবদন এম মেহতা | জ |
| কচ্ছ | অনন্তরাই দাভে | জ |
| বুলসার | নানুভাই এন প্যাটেল | জ |
| আমরেলি | দ্বারকাদাস এম প্যাটেল | ক |
| পাটান | খেমচাঁদভাই সোমাভাই চাওয়াড়া | জ |
| রাজকোট | কেশুভাই এস প্যাটেল | জ |
| ব্রোচ | আহমেদভাই মোহাম্মদভাই প্যাটেল | ক |
| সবরকণ্ঠা | এইচ এম প্যাটেল | জ |
| বরোদা | ফতেসিংরাও গাইকোয়াড় | ক |
| ধান্ধুকা | নটবরলাল বি পারমার | জ |
| গান্ধীনগর | পুরুষোত্তম জি মবলঙ্কর | নি |
| কাপাদবন্জি | শঙ্করজিল ওয়াঘেলা | জ |
| গোধরা | হিতেন্দ্রভাই কানাইয়ালাল দেশাই | ক |
| সুরাট | মোরারজী দেশাই | জ |
| কাইরা | ধরমসিংভাই দেশাই | ক |
| ছোট উদয়পুর | অমরসিং রাঠোয়া | ক |

বিহার

| | | |
|---|---|---|
| সমস্তিপুর | কর্পূরী ঠাকুর | জ |
| দারভাঙ্গা | সুরেন্দ্র ঝা সমন | জ |
| কাটিহার | যুবরাজ সিং | জ |
| সাসারাম | জগজীবন রাম | গ-ক |
| কোডার্মা | রিতলাল প্রসাদ ভার্মা | জ |
| হাজারিবাগ | বসন্ত নারায়ণ সিং | জ |
| মজফফরপুর | জর্জ ফার্নাণ্ডেজ | জ |
| ধানবাদ | অরুণকুমার রায় | নি |

| | | |
|---|---|---|
| বাল্লিয়া | রামজীবন সিং | জ |
| বেথিয়া | ফজলুর রহমান | গ·ক |
| আরা | চন্দ্র প্রসাদ ভার্মা | জ |
| শিওহর | ঠাকুর গিরজনার্দন সিং | জ |
| খাগারিয়া | জ্ঞানেশ্বর যাদব | জ |
| খুন্‌তি | কারিয়া মুণ্ডা | জ |
| আরারিয়া | মহেন্দ্র নারায়ণ সর্দার | জ |
| নওয়াদা | নাথুনী রাম | জ |
| মুঙ্গের | শ্রীকৃষ্ণ সিং | জ |
| ছাপরা | লালু প্রসাদ যাদব | জ |
| ডুমকা | বটেশ্বর হেমব্রম | জ |
| চাতরা | সুখদেও প্রসাদ ভার্মা | জ |
| পালামৌ | রামদেনি রাম | জ |
| মহারাজগঞ্জ | রামদেও সিং | জ |
| সহর্ষ | বিনায়ক প্রসাদ যাদব | জ |
| জামশেদপুর | রুদ্রপ্রতাপ সারঙ্গী | জ |
| গয়া | ঈশ্বর চৌধুরী | জ |
| রাজমহল | ফ্রাঙ্ক অ্যাণ্টনী মুরমু | জ |
| বৈশালী | দিগ্বিজয় নারায়ণ সিং | জ |
| বাঢ় | শ্যামসুন্দর গুপ্ত | জ |
| গিরিডি | রামদাস সিং | জ |
| বাগাহা | জগন্নাথ প্রসাদ স্বতন্ত্র | জ |
| জাহানাবাদ | হরিলাল প্রসাদ সিং | জ |
| ঝানঝারপুর | ধনিকলাল মণ্ডল | জ |
| লোহারডাগা | লালু ওরাও | জ |
| বেগুসরাই | শ্যামনন্দন মিশ্র | জ |
| সীতামাঢ়ী | শ্যামসুন্দর দাস | জ |
| বাঁকা | মধু লিমায়ে | জ |
| বক্সার | রামানন্দ তেওয়ারি | জ |
| মোতিহারি | ঠাকুর রমাপতি সিং | জ |
| সিওয়ান | মৃত্যুঞ্জয় প্রসাদ বর্মা | জ |
| কিসণগঞ্জ | হালিমদ্দিন আহমদ | জ |
| রাঁচি | রবীন্দ্র ভার্মা | |

| | | |
|---|---|---|
| হাজিপুর | রামবিলাস পাসোয়ান | জ |
| মাধেপুরা | বিন্দেশ্বরীপ্রসাদ মণ্ডল | জ |
| পাটনা | মহামায়া প্রসাদ সিংহ | জ |
| বিক্রমগঞ্জ | রাম অওধেশ সিং | জ |
| মধুবনী | হুকুমদেও নারায়ণ যাদব | জ |
| গোড্ডা | জগদম্বী প্রসাদ যাদব | জ |
| ভাগলপুর | রামজী সিং | জ |
| সিংভুম | বাগুম সামব্রুই | জ |
| পুর্ণিয়া | লাখনলাল কাপুর | জ |
| আওরঙ্গাবাদ | সত্যেন্দ্রনাবায়ণ সিংহ | জ |
| রোসেরা | রামসেবক হাজারী | জ |
| নালন্দা | বীরেন্দ্রপ্রসাদ | জ |
| গোপালগঞ্জ | ডি এন তিওয়ারি | গ-ক |

মধ্যপ্রদেশ

| | | |
|---|---|---|
| মহাসমুন্দ | ব্রজলাল ভার্মা | জ |
| মোরেনা | ছবিরাম অর্গল | জ |
| বিলাসপুর | নিরঞ্জন প্রসাদ কেশরোয়নী | জ |
| বেতুল | সুভাষচন্দ্র আহুজা | জ |
| শাদোল | দলপত সিং পরেস্তি | জ |
| মান্দসৌর | লক্ষ্মীনারায়ণ পাণ্ডে | জ |
| গোয়ালিয়র | নারায়ণ কৃষ্ণ শেজওয়ালকর | জ |
| দামোহ | নরেন্দ্র সিং | জ |
| রাজনন্দগাঁও | মদন তিওয়ারি | জ |
| খাণ্ডোয়া | পরমানন্দ ঠাকুরদাস গোবিন্দজীওয়ালা | জ |
| বালাঘাট | কে এল জৈন | আর-পি |
| সারনগর | গোবিন্দরাম মিরি | জ |
| খাজুরাহো | লক্ষ্মীনারায়ণ নায়েক | জ |
| শাজাপুর | ফুলচাঁদ ভার্মা | জ |
| হোসাঙ্গাবাদ | এইচ ভি কামাথ | জ |
| দুর্গ | মোহন ভাইবা | জ |
| সরগুজা | লারাং সা | জ |
| মাণ্ডলা | শ্যামলাধর্ভে | জ |
| জাঞ্জগির | মদন ভাইয়া | জ |

| | | |
|---|---|---|
| ভূপাল | আরিফ বেগ | জ |
| ধার | ভরত সিং গুলাবসিং | জ |
| রাজগড় | পণ্ডিত বসন্তকুমার রামকৃষ্ণ | জ |
| রায়পুর | পুরুষোত্তমলাল কৌশিক | জ |
| কানন্কের | এ ভাউসিং | |
| সাগর | নর্মদাপ্রসাদ রাই | |
| জব্বলপুর | শারদ যাদব | জ |
| ছিন্দওয়ারা | জি শঙ্কর মিশ্র | ক |
| ইন্দোর | কল্যাণ জৈন | জ |
| বিদিশা | রাঘবজী | জ |
| বস্তার | দৃগপালশাহ কেশরীশাহ | জ |
| সাতনা | সুখেন্দ্র সিং | জ |
| ভিন্দ | রঘুবীরসিং মাছান্দ | |
| খারগোনে | রামেশ্বর পটিদার | |
| সিধি | সূর্যনারায়ণ সিং | |
| খুরজা | মোহনলাল | জ |
| ঝাবুয়া | ভগীরথ ভাওয়ার | জ |
| শিওনি | নির্মলচন্দ্র জৈন | জ |
| উজ্জয়িনী | হুকুমচাঁদ কাছোয়াই | জ |

**মহারাষ্ট্র**

| | | |
|---|---|---|
| রাজাপুর | মধু দণ্ডবতে | জ |
| সাতারা | যশবন্তরাও বলবন্তরাও চবন | ক |
| রত্নগিরি | চন্দ্রকান্ত কাশীনাথ পারুলেকর | জ |
| নানদেদ | কেশবরাও শঙ্কররাও ধোন্দগে | পি ডব্লু |
| সোলাপুর | সূরযরতন ফতেচাঁদ দামানি | ক |
| চিমুর | ঠাকুর কৃষ্ণরাও দাগোজী | ক |
| দাহানু | লাহান্‌ শিদাবা কম | কম মা |
| আকোলা | বসন্তরাও পুরুষোত্তম সাঠে | ক |
| কোপারগাঁও | একনাথরাও বিঠলরাও ভিখে | ক |
| ইচাল্‌কারান্‌জি | মানে রাজারাম ( বালাসাহেব শঙ্করবাও ) | ক |
| ভির | গঙ্গাধর আপ্পা বুরাডে | কম মা |
| এরান্‌ডোল | সোনুসিং ধনসিং পাতিল | জ |
| খেদ | এম ডি মগর | ক |

| | | |
|---|---|---|
| সাংগ্লি | গোটখিন্দে গণপৎরাও তুকারাম | ক |
| বোম্বাই উত্তর-মধ্য | অহল্যা পি রঙ্গনেকর | কম-মা |
| পান্ধারপুর | থেরাট স্যাণ্ডিফেন ভীওয়ান | ক |
| নাগপুর | জেব মানুচার্সা আওয়ারী | ক |
| আহমেদনগর | আন্নাসাহেব পণ্ডুরং সিন্ধে | ক |
| বোম্বাই উত্তর | মৃণাল কেশব গোরে | জ |
| পুনে | মোহন মানিকচাঁদ ধারিয়া | জ |
| কারাড় | প্রেমালাবাই দাইসাহেব চবন | ক |
| হিঙ্গোলে | চন্দ্রকান্ত রামকৃষ্ণ পাতিল | জ |
| মালেগাঁও | হরিশঙ্কর মাহালে | জ |
| ওসমানাবাদ | তুকারাম সদাশিব শৃঙ্গারে | ক |
| আওরঙ্গাবাদ | বাপ আর কালদাতে | জ |
| সাংলি | গণপতরাও তুকারাম গটথিণ্ডে | ক |
| কোলহাপুর | দাজিবা বলবন্তরাও দেশাই | পি-ডব্লু |
| ওয়ার্ধা | এস ভি গোড়ে | ক |
| ওয়াশিম | ভি পি নায়েক | ক |
| ভাণ্ডারা | এল বি মানকর | জ |
| বারামতী | শম্ভাজীরাও সাহেবরাও কাকাডে | জ |
| থানা | এম রামচন্দ্র কাশীনাথ | জ |
| কুলাবা | দিনকর বালু পাতিল | পি ডব্লু |
| বোম্বাই দক্ষিণ | রতনসিং গোকুলদাস বাজদা | জ |
| বোম্বাই দক্ষিণ-মধ্য | বাপু চন্দ্রসেন কাম্বুল | জ |
| বোম্বাই উত্তর-পূর্ব | সুব্রমনিয়ম স্বামী | জ |
| বোম্বাই উত্তর-পশ্চিম | রাম জেঠমালানি | জ |
| ধুলে | ডি এন পাতিল | ক |
| নান্দুরবার | এস এইচ নায়েক | ক |
| নাসিক | ভি জি হাণ্ডে | জ |

রাজস্থান

| | | |
|---|---|---|
| সালুম্বর | লালিয়া ভাই | জ |
| টঙ্ক | রাম কানোয়ার | জ |
| উদয়পুর | ভানুকুমার শাস্ত্রী | জ |
| নাগাউর | নাথুরাম মির্ধা | ক |
| চিত্তোরগড় | শ্যামসুন্দর | জ |

| | | |
|---|---|---|
| চুরু | দৌলতরাম শরণ | জ |
| বিকানীর | হরিরাম মক্কাসার | জ |
| বারমের | তন সিং | জ |
| ঝুনঝুনু | কানহাইয়া লাল | জ |
| ভিলওয়ারা | রূপলাল সোমানি | জ |
| যোধপুর | রণছোড় দাস গাট্টানি | জ |
| বায়ানা | শ্যামসুন্দর লাল | জ |
| আজমীর | শ্রীকরণ শারদা | জ |
| জালোর | হুকুম রাম | জ |
| সাওয়াই মাধোপুর | মীঠালাল মীনা | জ |
| কোটা | কৃষ্ণকুমার গোয়াল | জ |
| আলোয়ার | রামজীলাল যাদব | জ |
| গঙ্গানগর | বেগা রাম | জ |
| ভরতপুর | রামকিষণ | জ |
| জয়পুর | শ্রীকরণ শারদা | জ |
| শিকার | জগদীশ ওরাসাদ | জ |
| ·ডাউসা | নাথু সিং | জ |
| | **দাদরা ও নগর হাভেলি** | |
| দাদরা ও নগর হাভেলি | রামুভাই আর প্যাটেল | ক |
| | **লাক্ষাদ্বীপ** | |
| লাক্ষাদ্বীপ | পি এম সয়ীদ | ক |
| | **। ণ্ডীগড়** | |
| চণ্ডীগড় | কৃষ্ণকান্ত | জ |
| | **মণিপুর** | |
| মণিপুর আউটার | ইয়াংমাশো শাইজা | ক |
| মণিপুর ইনার | এন টম বি সিং | ক |
| | **ত্রিপুরা** | |
| ত্রিপুরা পশ্চিম | শচীন্দ্রলাল সিংহ | গ-ক |
| ত্রিপুরা পূর্ব | কিরীট বিক্রম কিশোর দেববর্মা | ক |
| | **মেঘালয়** | |
| শিলং | এইচ এস লিংডো | এইচ এস |
| টুরা | পূর্ণ·এ সঙ্গম | ক |

### নাগাল্যাণ্ড

| | |
|---|---|
| নাগাল্যাণ্ড | রানো শাইজা |

### পণ্ডিচেরী

| | |
|---|---|
| পণ্ডিচেরী | এ পাঝান্নুর |

### অরুণাচল

| | |
|---|---|
| অরুণাচল পূর্ব | বাকিন পেরটিন |
| অরুণাচল পশ্চিম | রিনচিন খণ্ডু খ্রিমে |

### সিকিম

| | |
|---|---|
| সিকিম | ছত্র বাহাদুর ছেত্রী |

### দিল্লী

| | |
|---|---|
| নিউ দিল্লী | অটলবিহারী বাজপায়ী |
| দিল্লী সদর | কে এল গুপ্ত |
| দিল্লী পূর্ব | কিশোর লাল |
| চাঁদনী চক | সিকান্দার বখত |
| আউটার দিল্লি | ব্রহ্ম প্রকাশ |
| কারোলবাগ | এস এন সরস্বুনিয়া |
| দিল্লী দক্ষিণ | বিজয়কুমার মালহোত্রা |

### আন্দামান ও নিকোবর

| | |
|---|---|
| আন্দামান ও নিকোবর | মনোরঞ্জন ভক্ত |

### গোয়া দমন দিউ

| | |
|---|---|
| পানাজি | শিবরাম অমৃত কাসর |
| মোর্মুগাও | এফ ই মার্টিনহো |

### হিমাচল

| | |
|---|---|
| মাণ্ডি | নির্বাচন পরে হবে। |
| সিমলা | বালক রাম |
| কাংড়া | দুর্গা চাঁদ |
| হামিরপুর | রণজিৎ সিং |

### মিজোরাম

| | |
|---|---|
| মিজোরাম | আর তোথুয়ামা |